# সূচী

# গল্প লেখার গল্প

বাংলা তেরোশ' পঁয়ত্রিশ সাল। কলেজে পড়ছি বি. এস. সি। অনার্স নিয়েছি অঙ্কে। অঙ্কের মতো এমন আর কি আছে? এত জটিলতায় এমন চুল চেরা নিয়ম! রসায়ন ও পদার্থবিদ্যা তো অভিনব কাব্য—ছ্যাবলামি, নেকামি, হাল্কা ভাবপ্রবণতার চিহ্নও নেই।

ক্লাশে বসে মুগ্ধ হয়ে লেকচার শুনি, লেবরেটারীতে মশগুল হয়ে এক্সপেরিমেণ্ট করি: নতুন এক রহস্যময় জগতের হাজার সঙ্কেত মনের মধ্যে ঝিকমিকিয়ে যায়। হাজার নতুন প্রশ্নের ভাবে মন টলমল করে। ছেলেবেলা থেকে 'কেন?' নামক মানসিক রোগে ভুগছি, ছোট বড় সব বিষয়ের মর্মভেদ করার অদম্য আগ্রহ যে রোগের প্রধান লক্ষণ। খুঁটিয়ে খুঁটিয়ে সব জানা চাই। বিষয় তুচ্ছ হোক, জ্ঞান হিসাবে বিশেষ দাম না থাক, ছেলেমানুষেরও সেটা জানা থাক—যতক্ষণ সেটিকে তুলো ধুনো করে না ঘাঁটছি, হজম করা খাদ্যকে রক্তে মাংসে পরিণত করার মতো পরিণত না করছি উপলব্ধিতে, আমার শান্তি নেই। ক্লাশ এগিয়ে যায় বহুদূর, আমি মেতে থাকি দু'মাস আগে পড়ানো বিদ্যুতের এক অদ্ভুত ব্যবহার নিয়ে। স্বভাব আজও আমার যায়নি। একটু যা পড়ি আর একটু যা শুনি তাই নিয়েই ঘাঁটাঘাঁটি করে আমার সময় যায়—

রাশি রাশি পড়া আর শোনার রীতিমাফিক পড়াশোনা হয়ে ওঠে না।

জ্ঞান সমুদ্রের তীরে একটি উপলখণ্ড কুড়িয়েই গিলে ফেলে আরেকটির দিকে হাত বাড়াতে পারি না—গেলার আগে পরে অনেক রকম প্রক্রিয়া করতে হয়। পাথর হজম করা তো সহজ নয়!

বিজ্ঞান প্রায় সুয়োরাণী হয়ে বসেছিল আমার উপর, শুধু আমার এই স্বভাবের জন্যে আমাকে আয়ত্ত করে উঠতে পারলো না। বৈজ্ঞানিকও হতে পারলাম না, পণ্ডিত ব্যক্তি হওয়াও ঘটে উঠলো না—জীবনটা কাটিয়ে দেবার ব্যবস্থা করতে হলো উপন্যাস লিখে।

তখন লিখতে আরম্ভ কবার ইচ্ছা ছিল না—বিজ্ঞানের প্রেমে যখন হাবুডুবু খাচ্ছি। লিখতে শিখে লেখক হবার সাধ কবে জেগেছিল মনে নেই—বোধ হয় ছেলেবেলাতেই, লুকিয়ে লুকিয়ে যখন নিষিদ্ধ বই পড়তাম, তখন। বারো তেরো বছর বয়সের মধ্যে বিষবৃক্ষ, গোরা, চরিত্রহীন পড়া হয়ে গিয়েছে। আর সে কি পড়া! এরকম একখানা বই পড়তাম আর তার ধাক্কা সামলাতে তিনচার দিন মাঠে ঘাটে, গাছে গাছে, নৌকায় নৌকায়, হাটবাজারে মেলায় ঘুরে আর হৈ চৈ মারামারি করে কাটিয়ে তবে সামলে উঠতাম। বড় ঈর্ষা হতো বই যাঁরা লেখেন তাঁদের ওপর। হয়তো সেই ঈর্ষার মধ্যেই লুকিয়ে ছিল একদিন লেখক হবার চেষ্টা করার সাধ।

লেখক হবার ইচ্ছে সম্বন্ধে হঠাৎ সচেতন হইনি। স্কুল জীবনের শেষের দিকে ইচ্ছেটা অল্পে অল্পে নিজের কাছে ধরা পড়েছিল। কিন্তু সে ইচ্ছে হাত মেলেছিল বহু দূরের ভবিষ্যতে—সঙ্গে সঙ্গে লেখবার তাগিদ যোগায়নি। অধিকাংশ স্কুল কলেজে হাতেলেখা মাসিকপত্র থাকে। সারা বাংলায় ছড়ানো গোটা দশেক স্কুলে আর মফস্বল ও কলকাতায় গোটা তিনেক কলেজে আমি পড়েছি। লিখবো?—এই বয়স আমার! বিদ্যাবুদ্ধি অভিজ্ঞতা কিছু আমার নেই। কোন্ ভরসায় আমি লিখবো? লেখা তো ছিনিমিনি খেলা নয়! বাড়িতে লুকিয়ে লেখার চেষ্টাও আমি কখন করিনি। আমার অধিকার নেই বলে।

১৩৩৫ সালেও,—যে বছর আমি প্রথম লেখা লিখি,—আমার এ মনোভাব বদলায়নি। বরং আরও স্পষ্ট একটা পরিকল্পনা হয়ে দাঁড়িয়েছে। বয়সের সীমা ঠিক করেছি। তিরিশ বছর বয়সের আগে কারো লেখা উচিত নয়—আমি সেই বয়সে লিখবো। এর মধ্যে তৈরি হয়ে নিতে হবে সব দিক দিয়ে। কেবল অভিজ্ঞতা সঞ্চয় নয়। নিশ্চিন্ত মনে যাতে সাহিত্য চর্চা করতে পারি তার বাস্তব ব্যবস্থাগুলিও ঠিক করে ফেলবো।

হ্যাঁ, তখন আমার বিজ্ঞানের দিকে ঝোঁক পড়েছে। কিন্তু তাতে কি এসে যায়? তখনও আমি বিশ্বাস করিনি, আজও বিশ্বাস করি না যে, বিজ্ঞানের সঙ্গে সাহিত্যের বিরোধ আছে। তবে এ কথা সত্য যে, কেউ একসঙ্গে

বৈজ্ঞানিক ও সাহিত্যিক হতে চাইলে তাকে দিয়ে বিজ্ঞান বা সাহিত্য কোনটারই বিশেষ উপকার হয় না। কিন্তু একথাও সত্য যে, এযুগে বিজ্ঞান বাদ দিয়ে সাহিত্য লেখা অসম্ভব—তাতে শুধু পুরানো কুসংস্কারকেই প্রশ্রয় দেওয়া হবে। সাহিত্য বাদ দিয়ে বৈজ্ঞানিক হলে, তিনি ইচ্ছায় বা অনিচ্ছায় হিংস্র মানুষের হাতে মারণাস্ত্রই তুলে দেবেন—তাঁর আবিষ্কারকে মানুষ মানুষকে ধ্বংস করার কাজে ব্যবহার করবে। বিজ্ঞান ও সাহিত্যের সম্বন্ধ এযুগের অতি প্রয়োজনীয় যুগধর্ম।

স্বীকার করছি, ১৩৩৫ সালে এসব তত্ত্বকথা মানতাম না—অস্পষ্ট অনুভূতি ছিল মাত্র। কিন্তু বিজ্ঞান-প্রেমের সঙ্গেই দৃঢ়তর হতো লেখার সঙ্কল্প। কলেজ থেকে তখনকার বালিকা-বালীগঞ্জের বাড়িতে ফিরতাম, আলোহীন পথহীন অসংস্কৃত জলার মতো লেকের ধারে গিয়ে বসতাম—চেনা অচেনা কোন একটি প্রিয়ার মুখ স্মরণ করে একটু চলতি কাব্যরস উপলব্ধি কবার উদ্দেশ্যে। ভেসে আসতো নিজের বাড়ির আত্মীয়-স্বজন আর পাড়াপড়শীর মুখ, জীবনের অকারণ জটিলতায় মুখের চামড়া যাদের কুঁচকে গিয়েছে। ভেসে আসতো স্টেশনে ও ট্রেনে ডেলি প্যাসেঞ্জারদের মুখ—তাদের আলাপ আলোচনা, ভেসে আসতো কলেজে সহপাঠীদের মুখ—শিক্ষার খাঁচায় পোরা তারুণ্য-সিংহের সব শিশু, প্রাণশক্তির অপচয়ের আনন্দে যারা মশগুল। তারপর ভেসে আসতো খালের ধারে

নদীর ধারে, বনের ধারে বসানো গ্রাম—চাষী, মাঝি, জেলে, তাঁতিদের পীড়িত ক্লিষ্ট মুখ। লেকের জনহীন স্তব্ধতা ধ্বনিত হতো ঝিঁঝির ডাকে, শেয়াল ডেকে পৃথিবীকে স্তব্ধতর করে দিতো, তারারা চোখ ঠারতো আকাশের হাজার ট্যারা চোখের মতো, কোনদিন উঠতো চাঁদ। আর ওই মুখগুলি—মধ্যবিত্ত আর চাষা ভূষো—ওই মুখগুলি আমার মধ্যে মুখর অনুভূতি হয়ে চ্যাচাতো—ভাষা দাও—ভাষা দাও।

আমি কি জানি ভাষা দিতে?

একদিন কলেজের কয়েকজন বন্ধু সাহিত্য নিয়ে আলোচনা করছে। শৈলজানন্দ, প্রেমেন, অচিন্ত্য, নজরুল এদের নিয়ে সম্প্রতি হৈ চৈ পড়ে গিয়েছে বাংলার সাহিত্য ক্ষেত্রে—সাহিত্যের দুর্গরক্ষী সিপাইরা কাঠের বন্দুক উঁচিয়ে দুমদাম চীনা পটকা ফাটিয়ে লড়াই শুরু করেছে। আলোচনা গড়াতে গড়াতে এসে ঠেকলো মাসিকপত্রের সম্পাদকদের বুদ্ধিহীনতা, পক্ষপাতিত্ব, দলাদলি প্রবণতা ও উদাসীনতায়।

নাম করা লেখক ছাড়া ওরা কারুর লেখা ছাপায় না। দলের লেখক হলে ছাপায়—ব্যস্। অন্য কেউ পাত্তা পাবে না।

একজনের তিনটি লেখা মাসিকের আপিস থেকে ফেরত এসেছিল। সে সম্পাদকদের কুৎসিত একটা গাল দিলো—কলেজের ছেলেরা যা দেয়। সম্পাদকদের না হোক অন্যদের আমিও যে ধরনের গাল গায়ের জ্বালায় কম বয়েসে দিয়েছি।

## লেখকের কথা

তর্কে আমার চিরদিনের বিতৃষ্ণা। অবিবেচক ছেলেটার অন্যায় মন্তব্যে বড় রাগ হলো।

বললাম, 'কেন বাজে কথা বকছো? ভালো লেখা কি এত সস্তা যে, হাতে পেয়েও সম্পাদকেরা ফিরিয়ে দেবেন? মাসিকগুলি তো পড়ো, মাসে ক'টা ভালো গল্প বেরোয় দেখেছো? সম্পাদকেরা কি পাগল যে, ভালো গল্প ফিরিয়ে দিয়ে বাজে গল্প ছাপবে? ভালো দূরে থাক, চলনসই একটা গল্প পেলে সম্পাদকেরা নিশ্চয় সাগ্রহে সেটা ছেপে দেয়।'

খানিক তর্কের পর প্রশ্ন হলো: 'তুমি কি করে জানলে, প্রবোধ?'

প্রবোধ? প্রবোধ আবার কে? পুরানো দিনের কথা বলার কি বিপদ! এখানে আবার বলে নিতে হবে যে, মানিক বন্দ্যোপাধ্যায়ের আসল, অফিসিয়াল নাম ছিল শ্রীপ্রবোধকুমার বন্দ্যোপাধ্যায়—মানিক নামে তাকে ডাকতো শুধু বাড়ির লোক। ডাকনামের কাছে কি করে আসল নাম হার মানলো পরে বলছি।

প্রশ্ন শুনে ভাবলাম, তাই তো! সাধারণ বুদ্ধিতে যা মনে হয়, সেটা তো প্রমাণ নয়! কোনদিন মাসিক বা মাসিকের সম্পাদকের ত্রিসীমানায় যাইনি—কি করে এদের বোঝাবো যে, সম্পাদকেরা ভালো গল্প পেলেই আদর করে ছাপান—এমন কি চলনসই গল্প পর্যন্ত! বললাম, 'আমি জানি।' অনেক কথা কাটাকাটির পর বাজি রাখা হলো। কি বাজি

রাখা হয়েছিল বলবো না—আপনারা হয়তো ভাববেন কলেজে পড়বার সময় ছেলেগুলো এমন বখাটে হয়!

বাজি হলো এই। আমি একটি গল্প লিখে তিন মাসের মধ্যে ভারতবর্ষ, প্রবাসী বা বিচিত্রায় ছাপিয়ে দেবো। যদি না পারি—সে কথা আর কেন?

আমি জানতাম পারবো। কোনদিন এক লাইন লিখিনি, কিন্তু গল্প তো পড়েছি অজস্র। সাহিত্য হবে না, সৃষ্টি হবে না, কিন্তু সম্পাদক ভোলানো গল্প নিশ্চয় হবে। আমি কেন, যে-কেউ চেষ্টা করলেই এরকম গল্প লিখতে পারে।

ভাবতে লাগলাম কি নিয়ে গল্প লিখবো! প্রেমের গল্প? হ্যাঁ, প্রেমের গল্পই লিখতে হবে। বাংলা মাসিকের প্রায় সব গল্পই একরকম প্রেম নিয়ে ঘুরিয়ে ফিরিয়ে লেখা হয়। একটা ছেলে আর একটা মেয়ে, তাদের প্রেম হলো, বিয়েতে বাধা পড়লো, বাধা কেটে মিলন হলো, এই রকম গল্প একটা লিখবো ফেনিয়ে ফাঁপিয়ে! মন সায় দিলো না। মন বললো, প্রেমের গল্প লিখতে চাও লেখো, কিন্তু পচা দুর্গন্ধ ছ্যাবলামির গল্প লিখো না—বাংলার ছেলেমেয়েগুলো যে গোল্লায় গেল এরকম গল্প পড়ে পড়ে।

আবার বললো মন, কেন, প্রেম কি তুমি দেখোনি সংসারে? এত মেলামেশা করলে মানুষের সঙ্গে? যে প্রেম বাস্তব জগতে দেখেছো—তাকেই ফেনিয়ে ফাঁপিয়ে স্বপ্ন জগতের প্রেম করে দাও। তাও ভালো হবে ন্যাকামির চেয়ে।

তখন মনে পড়লো পূর্ববঙ্গের এক স্বামী-স্ত্রীর কথা। বাস্তব জীবনে নাটকীয় প্রেমের চরম অভিজ্ঞতা ওদের দেখেই আমি পেয়েছিলাম। স্বামী বাঁশি বাজাতেন। বাঁশের বাঁশি নয়, ক্ল্যারিওনেট। প্রায় পায়ে ধরে তাঁকে আসরে বাজাতে নিয়ে যেতে হতো—গিয়েও খুশি হলে বাজাতেন, নইলে বাজাতেন না। বাড়িতে বাজাতেন—শুধু স্ত্রীকে শ্রোতা রেখে। বছরখানেক আমি শুনেছিলাম। বেশিক্ষণ বাজালে তাঁর গলা দিয়ে রক্ত পড়তো।

এদের অবলম্বন করে এক ঘোরালো ট্র্যাজিক প্লট গড়ে তুলে গল্প লিখলাম। নাম দিলাম অতসী মামী। ভাবলাম, এই উচ্ছ্বাসময় গল্প, এই নিছক পাঠকের মন ভুলানো গল্প, এতে নিজের নাম দেবো না। পরে যখন নিজের নামে ভালো লেখা লিখবো, তখন এই গল্পের কথা তুলে লোকে নিন্দে করবে। এই ভেবে বন্ধু ক'জনকে জানিয়ে, গল্পে নাম দিলাম ডাক নাম—মানিক। কল্পনাশক্তি একটা ভালো ছদ্মনামও খুঁজে পেলো না!

বাংলা মাসের মাঝামাঝি। বিচিত্রা আপিসে গিয়ে গল্পটা দিয়ে এলাম। কার হাতে জানেন? বন্ধুবর অচিন্ত্যকুমার সেনগুপ্তের হাতে। তিনি তখন বিচিত্রায় ছিলেন। আমি অবশ্য তখন চিনতেও পারিনি—পরিচয় হয় পরে।

তারপর দিন গুণছি। বিশ্বাস ঠিক আছে, তবু ভাবছি কবে গল্পটা পিয়ন ফেরত দিয়ে যায়।

মাসের মাঝামাঝি গল্প দিয়েছি—পরের মাসের কাগজে অবশ্যই বার হবে না। তবু ভাবছি, বিচিত্রা বার হলেই দেখতে হবে।

একদিন সকালে ভাবছি, কলেজ যাবো কি যাঁবো না। একজন ভদ্রলোক বাড়িতে এলেন।

তিনি বিচিত্রার সম্পাদক শ্রদ্ধেয় উপেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায়। সাহিত্য ও সাহিত্যিকের কর্তব্য সম্পর্কে শত মতবিরোধ সত্ত্বেও যিনি জীবনের শেষ দিন পর্যন্ত আমায় স্নেহ করেছেন, বন্ধু হয়ে থেকেছেন।

আমি অবশ্য চিনতাম না। নিজেই পরিচয় দিলেন। এবং আমার 'অতসী মামী' গল্পের জন্য পারিশ্রমিক বাবদ নগদ টাকা হাতে তুলে দিয়ে দাবী জানালেন, আর একটি গল্প চাই।

তারপর সব ওলোট পালট হয়ে গেল। সব ছেড়ে দিয়ে আরম্ভ করলাম লেখা।

হঠাৎ একটা গল্প লিখে মাসিকে ছাপিয়ে কি কেউ লেখক হতে পারে? হাত মক্স করতে হয়—কঠিন সাধনায় জীবনপাত পরিশ্রমে মক্স করতে হয়। কেরানীর রেশি খেটে লিখতে না শিখে জগতে আজ পর্যন্ত একটি ছোট খাটো লেখকও লেখক হতে পারেননি। হঠাৎ কি কেউ লিখতে শেখে, না পারে? সাহিত্য সাধনার জিনিস। এ সাধনার সূত্রপাত কি ভাবে হয় অনেক সাহিত্যিকের জীবনে তার চমকপ্রদ উদাহরণ আছে। আজ সাহিত্যিক মানিক

বন্দ্যোপাধ্যায়ের ‘প্রথম লেখা’ লিখবার কাহিনীতে তার একটি নমুনা পাবেন।

এখনো আত্মীয়স্বজন আপশোস করেন, ‘তোর দাদা লেখাপড়া শিখে দু’হাজার টাকার চাকরি করছে, তুই কি করলি বলতো, মানিক?—না একটা বাড়ি, না একটা গাড়ি—’

আপনারা কি বলেন?

# কেন লিখি

লেখা ছাড়া অন্য কোন উপায়েই যে-সব কথা জানানো যায় না সেই কথাগুলি জানাবার জন্যই আমি লিখি। অন্য লেখকেরা যাই বলুন, আমার এ বিষয়ে কোন সন্দেহই নেই যে, তাঁরা কেন লেখেন সে-প্রশ্নের জবাবও এই।

চিন্তার আশ্রয় মানসিক অভিজ্ঞতা। ছেলেবেলা থেকেই আমার অভিজ্ঞতা অনেকের চেয়ে বেশি। প্রতিভা নিয়ে জন্মগ্রহণের কথাটা বাজে। আত্মজ্ঞানের অভাব আর রহস্যাবরণের লোভ ও নিরাপত্তার জন্য প্রতিভাবানেরা কথাটা মেনে নেন। মানসিক অভিজ্ঞতা সঞ্চয়ের ইচ্ছা ও উৎসাহ অথবা নেশা এবং প্রক্রিয়াটির চাপ ও তীব্রতা সহ্য করবার শক্তি অনেকগুলি বিশ্লেষণযোগ্য বোধগম্য কারণে সৃষ্টি হয়, বাড়ে অথবা কমে। আড়াই বছর বয়স থেকে আমার দৃষ্টিভঙ্গির ইতিহাস আমি মোটামুটি জেনেছি।

লেখার ঝোঁকও অন্য দশটা ঝোঁকের মতোই। অঙ্ক শেখা, যন্ত্র বানানো, শেষ মানে খোঁজা, খেলতে শেখা, গান গাওয়া, টাকা করা ইত্যাদির দলেই লিখতে চাওয়া। লিখতে পারা ওই লিখতে চাওয়ার উগ্রতা আর লিখতে শেখার একাগ্রতার ওপর নির্ভর করে। বক্তব্যের সঞ্চয় থাকা যে দরকার সেটা অবশ্য বলাই বাহুল্য,—দাতব্য উপলব্ধির চাপ ছাড়া লিখতে চাওয়ার উগ্রতা কিসে আনবে!

## লেখকের কথা

জীবনকে আমি যে ভাবে ও যতভাবে উপলব্ধি করেছি অন্যকে তার ক্ষুদ্র ভগ্নাংশ ভাগ দেওয়ার তাগিদে আমি লিখি। আমি যা জেনেছি এ জগতে কেউ তা জানে না ( জল পড়ে পাতা নড়ে জানা নয় )। কিন্তু সকলের সঙ্গে আমার জানার এক শব্দার্থক ব্যাপক সমভিত্তি আছে। তাকে আশ্রয় করে আমার খানিকটা উপলব্ধি অন্যকে দান করি।

দান করি বলা ঠিক নয়—পাইয়ে দিই। তাকে উপলব্ধি করাই। আমার লেখাকে আশ্রয় করে সে কতকগুলি মানসিক অভিজ্ঞতা লাভ করে—আমি লিখে পাইয়ে না দিলে বেচারী যা কোনদিন পেতো না। কিন্তু এই কারণে লেখকের অভিমান হওয়া আমার কাছে হাস্যকর ঠেকে। পাওয়ার জন্য অন্যে যত না ব্যাকুল, পাইয়ে দেওয়ার জন্য লেখকের ব্যাকুলতা তার চেয়ে অনেকগুণ বেশি। পাইয়ে দিতে পারলে পাঠকের চেয়ে লেখকের সার্থকতাই বেশি। লেখক নিছক কলম-পেষা মজুর। কলম-পেষা যদি তার কাজে না লাগে তবে রাস্তার ধারে বসে যে মজুর খোয়া ভাঙে তার চেয়েও জীবন তার ব্যর্থ, বেঁচে থাকা নিরর্থক।

কলম-পেষার পেশা বেছে নিয়ে প্রশংসায় আনন্দ পাই বলে দুঃখ নেই, এখনো মাঝে মাঝে অন্যমনস্কতার দুর্বল মুহূর্তে অহংকার বোধ করি বলে আপশোস জাগে যে, খাঁটি লেখক কবে হবো!

# সাহিত্য করার আগে

সাহিত্য জীবন আরম্ভ করার একটা গল্প আমি এখানে ওখানে বলেছি। ছাত্র জীবনে বিজ্ঞান শিখতে শিখতে বন্ধুদের সঙ্গে বাজি রেখে 'অতসী মামী' গল্পটি লিখে বিচিত্রায় ছাপানো এবং হঠাৎ এইভাবে সাহিত্য জীবন শুরু করে দেবার গল্প। কিন্তু একটা প্রশ্ন দাঁড়ায় এই : কোন রকম প্রস্তুতি ছাড়াই কি একজন লেখকের সাহিত্য জীবন শুরু হয়ে যেতে পারে ?

আমি বলবো, না, এ রকম হঠাৎ কোন লেখকই গজান না। রাতারাতি লেখকে পরিণত হওয়ার ম্যাজিকে আমি বিশ্বাস করি না। অনেক কাল আগে থেকেই প্রস্তুতি চলে। লেখক হবার জন্য প্রস্তুত হয়ে আসতে আসতেই কেবল একজনের পক্ষে হঠাৎ একদিন লেখক হিসাবে আত্মপ্রকাশ করা সম্ভব।

প্রস্তুতির কাজটা অবশ্য লেখক সচেতনভাবে নাও করতে পারেন। কিভাবে যে প্রক্রিয়াটা ঘটছে এ সম্পর্কে তার কোনও ধারণা পর্যন্ত না থাকতে পারে। জীবন যাপনের সমগ্র প্রক্রিয়ার সঙ্গে মিলেমিশে একাকার হয়ে থাকায় লেখক হবার আগে এই প্রস্তুতি প্রক্রিয়ার বিশেষ তাৎপর্য ধরতে না পারাই স্বাভাবিক।

সাহিত্য জীবন আরম্ভ হওয়ার পর সংস্কার ও স্বপক্ষপাতিত্ব

বর্জন করে বৈজ্ঞানিকের দৃষ্টিতে নিজের অতীত জীবন বিশ্লেষণ করলে প্রস্তুতিটা কিভাবে ঘটেছিল তা কম বেশি জানা প্রত্যেক লেখকের পক্ষে সম্ভব।

সাহিত্য করার আগে কয়েকটা বিষয়ে সকল হবু লেখকের মিল থাকে। যেমন, সাহিত্য সম্পর্কে বিশেষ আগ্রহ, জীবন সম্পর্কে জিজ্ঞাসা ও জবাব খোঁজার তাগিদ, সাহিত্যে প্রতিফলিত জীবনকে বাস্তব জীবনে খুঁজে নেবার চেষ্টা, নতুন অভিজ্ঞতাকে চিন্তা জগতে সাহিত্যের টেকনিকে ঢেলে সাজা, ইত্যাদি—এ সমস্তই সাহিত্য জীবনের জন্য প্রস্তুতির প্রক্রিয়াটা ঘটাবার কারণ স্বরূপ হয়। দশজনের চেয়ে সাহিত্যকে ঘনিষ্ঠতর গভীরতরভাবে নেওয়ার ফলে চিন্তা ও ভাব জগতে সাহিত্যের প্রভাব সঞ্চিত হয়ে চলে, তার সঙ্গে মিশ্রণ ঘটে নিজের বাস্তব জীবনের সংঘাত ও পরিবেশের প্রভাব, আয়ত্ত করা জ্ঞানের প্রভাব আর সংস্কারের প্রভাব। মোটামুটি এইভাবেই গড়ে ওঠে সাহিত্যিকের চেতনা ও দৃষ্টিভঙ্গি।

সাহিত্যের জোরালো প্রভাব ছাড়া সাহিত্যের জন্ম হয় না।

হাতে কলমে না লিখেও চিন্তা জগতে এলোমেলো ছাড়া ছাড়া ভাবে যেন লেখা মক্‌স করার কাজটাই চলে, চিন্তাকে খানিকটা সাহিত্যের টেকনিকে সাজাবার অভ্যাস জন্মে যায়।

একটা কঠিন ও জটিল বিষয়কে আমি শুধু ছুঁয়ে ছুঁয়ে গেলাম। লেখক তৈরি হবার প্রক্রিয়াটা বিশদভাবে ব্যাখ্যা

করা আমার উদ্দেশ্য নয়। এবার আমি যে আসল কথায় আসছি সেটা স্পষ্ট করার জন্য এইটুকু বলা দরকার ছিল।

সাহিত্যিক হতে হলে বাস্তব জীবনের মতো সাহিত্যকেও অবলম্বন করতে হয়। সাহিত্য না ঘেঁটে, নিজের জানা জীবন সাহিত্যে কি ভাবে প্রতিফলিত হয়েছে নিজে যাচাই করে না জেনে এবং প্রতিফলনের কায়দা-কানুন আয়ত্ত না করে সাহিত্যিক হওয়া যায় না। সাহিত্য-সমালোচক হওয়া যায় কিনা তাতেও আমার সন্দেহ আছে!

জীবনকে তো জানতেই হবে, এ বিষয়ে কোন প্রশ্নই ওঠে না। কিন্তু জীবনকে জানাই যথেষ্ট নয়। সাহিত্য কি এবং কেন সে তত্ত্ব শেখাও যথেষ্ট নয়। যে জীবনকে ঘনিষ্ঠভাবে জেনেছি বুঝেছি সেই জীবনটাই সাহিত্যে কিভাবে কতখানি রূপায়িত হয়েছে এবং হচ্ছে সেটাও সাহিত্যিককে স্পষ্টভাবে জানতে ও বুঝতে হবে, নইলে নতুন সৃষ্টির প্রেরণাও জাগবে না, পথও মুক্ত হবে না।

সমাজ জীবনে কি আছে কি নেই, কি এসেছে আর কি আসছে এটা উপলব্ধি করে দীনতা ও অসম্পূর্ণতা থেকে মুক্ত করে জীবনকে পূর্ণতার দিকে এগিয়ে নিয়ে যাওয়ার জন্য সংগ্রামের প্রেরণা জাগবে—সাহিত্যের মাধ্যমে এ সংগ্রাম চালাতে হলে ওই সমাজ জীবনটির সাহিত্যে কি আছে আর কি নেই, কি এসেছে আর কি আসছে সেটাও উপলব্ধি করতেই হবে সাহিত্যিককে।

লিখতে আরম্ভ করার পর জীবন ও সাহিত্য সম্পর্কে

আমার দৃষ্টিভঙ্গির পরিবর্তন আগেও ঘটেছে, মার্কসবাদের সঙ্গে পরিচয় হবার পর আরও ব্যাপক ও গভীরভাবে সে পরিবর্তন ঘটাবার প্রয়োজন উপলব্ধি করি। আমার লেখায় যে অনেক ভুল, ভ্রান্তি, মিথ্যা আর অসম্পূর্ণতার ফাঁকি আছে আগেও আমি তা জানতাম। কিন্তু মার্কসবাদের সঙ্গে পরিচয় হবার আগে এতটা স্পষ্ট ও আন্তরিকভাবে জানবার সাধ্য হয়নি। মার্কসবাদ যেটুকু বুঝেছি তাতেই আমার কাছে ধরা পড়ে গিয়েছে যে, আমার সৃষ্টিতে কত মিথ্যা, বিভ্রান্তি আর আবর্জনা আমি আমদানী করেছি—জীবন ও সাহিত্যকে একান্ত নিষ্ঠার সঙ্গে ভালোবেসেও, জীবন ও সাহিত্যকে এগিয়ে নেবার উদ্দেশ্য থাকা সত্ত্বেও।

সে তো বটেই। মার্কসবাদই যখন মানবতাকে প্রকৃত অগ্রগতির সঠিক পথ বাতলাতে পারে, অতীত কি ছিল, বর্তমান কি হয়েছে এবং কি ভাবে কোন্ ভবিষ্যৎ আসবে জানিয়ে দিতে পারে তখন মার্কসবাদ সম্পর্কে অজ্ঞ থেকে সাহিত্য করতে গেলে এলোমেলো উল্টোপাল্টা অনেক কিছু তো ঘটবেই।

মার্কসবাদই আবার আমাকে এটাও শিখিয়েছে যে, এজন্য আপশোষ করলেও নিজেকে ধিক্কার দেবার প্রয়োজন নেই। মার্কসবাদের সঙ্গে পরিচিত হবার আগে কেন সাহিত্য করতে নেমেছিলাম ভেবে আত্মগ্লানি বোধ করলে সেটা মার্কসবাদের শিক্ষার বিরুদ্ধেই যাবে, যান্ত্রিক একপেশে বিচারে সৃষ্টি হবে আরেকটা বিভ্রান্তির ফাঁদ।

সদিচ্ছা ছিল, নিষ্ঠা ছিল, জীবন ও সাহিত্য থেকেই নতুন সৃষ্টির প্রেরণা পেয়েছিলাম, কিন্তু মার্কসবাদ না জানায় কিছুই করতে পারিনি—এই গোঁড়ামিকে প্রশ্রয় দেওয়া মার্কসবাদকে অস্বীকার করারই সমান অপরাধ। নিজের সাহিত্য সম্পর্কেও এ কথা ঘোষণা করার অধিকার আমি পাইনি। জগতে আমি একা মার্কসবাদ না জেনে সাহিত্য চর্চা করিনি—আমার সামান্য লেখার সঙ্গে বিশ্বসাহিত্যে এঁদের বিপুল সৃষ্টিকে ব্যর্থ আবর্জনা বলে উড়িয়ে দেবার স্পর্ধা আমি কোথায় পাবো ?

প্রকৃতপক্ষে, মার্কসবাদ ঘাঁটতে ঘাঁটতে যখন আমার এতদিনের লেখার ত্রুটি আর দুর্বলতাগুলি স্পষ্ট হয়ে উঠছিল, আমার সাহিত্য সৃষ্টি মানুষকে এগিয়ে যেতে এতটুকু সাহায্য করার বদলে আরও বিভ্রান্ত করেছে কিনা সন্দেহ জেগেছিল এবং সোজাসুজি নিজেকে প্রশ্ন করতে হয়েছিল যে, আমার অর্ধেক জীবনের সাধনা কি বাতিল গণ্য করতে হবে ? তখন ওপরের ওই সূত্র ধরেই আমি অকারণ আত্মগ্লানির হাত থেকে রেহাই পাই, অনেক ব্যর্থতা সত্ত্বেও আমার লেখার মূল্য কতটুকু এবং কিসে তা যাচাই করা সম্ভব হয়।

কথাটা বুঝে দেখুন। সূত্রটা কি ? বাংলা সাহিত্যে আমি যেটুকু দিয়েছি সেটুকু বাতিল করার প্রশ্নে আমি ভাবছি বাংলা সাহিত্যকে উড়িয়ে দিতে চাওয়ার স্পর্ধার কথা। এ যেন বিনয়ের ছলে আমার আরেকটা স্পর্ধা প্রকাশ যে,

রবীন্দ্রনাথ শরৎচন্দ্র ও পরবর্তী বাংলা সাহিত্য বলতে আমার দানকেও বোঝায়।

কথাটা আমারও মনে হয়েছে বৈকি। কারণ, এটাই তো আসল কথা। বিচার করতে গিয়ে প্রথম প্রশ্নই তাই দাঁড়িয়েছে: আমি নিজের প্রয়োজনে অথবা বাংলা সাহিত্যের প্রয়োজনে সাহিত্য করতে নেমেছিলাম? সাহিত্য করার তাগিদ আমার কি ভাবে আর কেন এসেছিল? সাহিত্যের আদর্শ জানা ছিল না, সমাজ জীবন ও সাহিত্যের সম্পর্ক বুঝতাম না—তবু, জীবন সম্পর্কে একটা দৃষ্টিভঙ্গি আমার নিশ্চয়ই ছিল। সেই দৃষ্টিভঙ্গি কি আমায় সন্ধান দিয়েছিল কিছু নতুন বক্তব্যের—বাংলা সাহিত্যে যা বলা হয়নি?

নেহাত শখের খাতিরে, নাম করা লেখক হবার লোভে সাহিত্য করতে নামিনি সেটা বলাই বাহুল্য। এটুকু সম্বল করে নামলে সাহিত্যিকের বেশি দিন হালে পানি পাবার সাধ্য থাকে না।

ছাত্র বয়সে আমি যখন লেখা শুরু করি তার কয়েক বছর আগে কল্লোল যুগ আরম্ভ হয়েছে।

আমার সাহিত্য করার আগের দিনগুলি দু-ভাগে ভাগ করা যায়। স্কুল থেকে শুরু করে কলেজে প্রথম এক বছর কি দু-বছর পর্যন্ত রবীন্দ্রনাথ-শরৎচন্দ্র প্রভাবিত সাহিত্যই ঘেঁটেছি এবং তারপর কতদিন খুব সোরগোলের সঙ্গে

বাংলায় যে 'আধুনিক' সাহিত্য সৃষ্টি হচ্ছিল তার সঙ্গে এবং সেই সাথে হ্যামসুনের 'হাঙ্গার' থেকে শুরু করে শ-র নাটক পর্যন্ত বিদেশী সাহিত্য এবং ফ্রয়েড প্রভৃতির সঙ্গে পরিচিত হবার চেষ্টা করেছি।

স্কুল জীবনেই অনেক নভেল পড়েছি। বোধ হয় ফোর্থ ক্লাশ কিম্বা থার্ড ক্লাশ থেকে মানসী ও মর্মবাণী, ভারতবর্ষ এবং প্রবাসী প্রায় নিয়মিত পড়তাম। ভারতবর্ষ এবং প্রবাসীই তখন প্রধানত ছিল বাংলা সাহিত্যের মুখপত্র।

ছেলেবেলা থেকেই গিয়েছিলাম পেকে। অল্প বয়সে 'কেন' রোগের আক্রমণ খুব জোরালো হলে এটা ঘটবেই। ভদ্র জীবনের সীমা পেরিয়ে ঘনিষ্ঠতা জন্মাচ্ছিল নিচের স্তরের দরিদ্র-জীবনের সঙ্গে। উভয় স্তরের জীবনের অসামঞ্জস্য, উভয় স্তরের জীবন সম্পর্কে নানা জিজ্ঞাসাকে স্পষ্ট ও জোরালো করে তুলতো। ভদ্র জীবনে অনেক বাস্তবতা কৃত্রিমতার আড়ালে ঢাকা থাকে, গরীব অশিক্ষিত খাটুয়ে মানুষের সংস্পর্শে এসে ওই বাস্তবতা উলঙ্গ রূপে দেখতে পেতাম, কৃত্রিমতার আবরণটা আমার কাছে ধরা পড়ে যেতো। মধ্যবিত্ত সুখী পরিবারের শত শত আশা-আকাঙ্ক্ষা অতৃপ্ত থাকার, শত শত প্রয়োজন না মেটার চরম রূপ দেখতে পেতাম নিচের তলার মানুষের দারিদ্র্য-পীড়িত জীবনে।

গরীবের রিক্ত বঞ্চিত জীবনের কঠোর উলঙ্গ বাস্তবতা আমার মধ্যবিত্ত ধারণা, বিশ্বাস ও সংস্কারে আঘাত

করতো—জিজ্ঞাসা জাগতো, তাহলে আসল ব্যাপারটা কি ?

ছাড়া ছাড়া জিজ্ঞাসা—বাস্তবতাকে সমগ্রভাবে দেখবার বা একটা জীবনদর্শন খোঁজার মতো সমগ্র জিজ্ঞাসা খাড়া করবার সাধ্য অবশ্যই তখন ছিল না।

সাহিত্যে কিছু কিছু ইঙ্গিত পেতাম জবাবের। বড়দের জীবন আর সমস্যা নিয়ে লেখা গল্প উপন্যাসে। সেই সঙ্গে সাহিত্য আবার জাগাতো নতুন নতুন জিজ্ঞাসা। জীবনকে বুঝবার জন্য গভীর আগ্রহ নিয়ে পড়তাম গল্প উপন্যাস। গল্প উপন্যাস পড়ে নাড়া খেতাম গভীরভাবে, গল্প উপন্যাসের জীবনকে বুঝবার জন্য ব্যাকুল হয়ে তল্লাশ করতাম বাস্তব জীবন।

স্কুল জীবনেই কয়েকবার 'শ্রীকান্ত' পড়েছিলাম। ইন্দ্রনাথের সঙ্গে বালক শ্রীকান্তের অ্যাড্‌ভেঞ্চার আমায় বিশেষভাবে নাড়া দেয়নি। আমিও ভয়ানক দুরন্ত আর দুঃসাহসী ছিলাম, অনেক অ্যাড্‌ভেঞ্চারের চিহ্ন সর্বাঙ্গে আছে। বইখানার নরনারীর চরিত্র আর সম্পর্ক আমাকে অভিভূত করে দিয়েছিল। অভিভূত করেছিল কিন্তু আমি ছেড়ে কথা কইনি—আমার একটা বড় জিজ্ঞাসার জবাব আদায় করে ছেড়েছিলাম। পরে শরৎবাবুর চরিত্রহীনেও যার সমর্থন পেয়েছিলাম। আমার জিজ্ঞাসা ছিল প্রেম আর দেহ সম্পর্কিত সমস্যাটা নিয়ে, সাহিত্যের প্রেম আর বাস্তব জীবনের প্রেম নিয়ে সাহিত্যের ছাঁকা প্রেম খুঁজে পেতাম

না মধ্যবিত্তের জীবনে অথবা নিচের তলায়। মধ্যবিত্তের বাস্তব জীবনের প্রেমে যেটুকু ঐশ্বর্য ও বৈচিত্র্য দেখতাম তার সন্ধান পেতাম না নিচের তলার জীবনে। আবার নিচের তলার প্রেমে ভাবৈশ্বর্যের রিক্ততা সত্ত্বেও যে সহজ বলিষ্ঠ উন্মাদনা দেখতাম, মধ্যবিত্তের জীবনে তার অভাবটা ধরা পড়তো।

রাজলক্ষ্মীকে দেখলাম, মধ্যবিত্ত সংসারের সেবাময়ী স্নেহময়ী রসময়ী নারীত্বের প্রতিমূর্তি, শুধু সংসারের নিয়ম-নীতি বাধা নিষেধ পরাধীনতার কবল থেকে সে বাইরে এসে দাঁড়িয়েছে। নায়িকাকে গৃহের সংকীর্ণতা আর বন্ধন থেকে মুক্ত করে নতুন পরিবেশে আনার জন্যই যে তাদের প্রেমের নতুনত্ব, আসলে এও সাহিত্যেরই ওই ছাঁকা অবাস্তব প্রেম—দেহ নিয়ে ওরা বিব্রত হয়ে না পড়লে, দেহকে এত সমারোহের সঙ্গে বাতিল করা না হলে, ওই বয়সে কথাটা খানিক আঁচ করাও হয়তো আমার পক্ষে সম্ভব হতো না। মনটা খুঁত খুঁত করেছিল। বাংলা সাহিত্যে নারীত্ব অভিনব মর্যাদা পেলো, কিন্তু বাস্তবতাকে বাদ দিয়ে কেন? ঘরের দেওয়াল খসে পড়লে আর সতর্ক পাহারা সরে গেলেও নারী অমানুষ হয়ে যায় না, এই সত্যের সঙ্গে কি বিরোধ আছে বাস্তবের? অথবা এটাই সাহিত্যের রীতি?

চরিত্রহীন আমাকে অভিভূত, বিচলিত করেছিল। বোধহয় আট-দশবার বইখানা পড়েছিলাম তন্ন তন্ন করে। বাংলা সাহিত্যের কত দৃঢ়মূল সংস্কার আর গোঁড়ামি যে চুরমার হয়ে গিয়েছিল এই উপন্যাসে! গল্প উপন্যাসের

নৈতিক আড়ষ্টতা বর্জনের চেষ্টা আরও কয়েকজন নাম করা লেখকও করছিলেন। সাহিত্যে নীতি ও দুর্নীতির প্রশ্ন বিচার করার সাধ্য তখনও ছিল না, কিন্তু মানসিক প্রতিক্রিয়ার মাধ্যমে সেটা খুব স্পষ্টভাবেই সম্পন্ন হতো এবং সেদিনকার সেই ছেলেমানুষি বিচার আজও আমার কাছে অভ্রান্ত হয়ে আছে। শরৎচন্দ্রের বই পড়ে মনে হতো তিনি অন্যায় আর গোঁড়ামিকে আঘাত করেছেন কিন্তু অন্য কোন লেখক সম্পর্কেই এরকম ভাবা সম্ভব হতো না। মনে হতো, তারা যেন অনুচিত জেনেও গায়ের জোরে সেটা উচিত বলে সমর্থন করছেন।

শরৎচন্দ্রের বেলায় কোন প্রশ্ন জাগতো না, কিন্তু অন্য লেখকদের পতিতা, অসতী বা অনুচিত প্রেমকে কেন গ্রহণ করতে পারতাম না, পরে এটা স্পষ্ট হয়েছে। শরৎচন্দ্রের কাহিনীতে পতিতা ও অসতীরা চরিত্র হয়েছে, বড় হয়ে উঠেছে তাদের মনুষ্যত্ব, অনুচিত প্রেমও হয়েছে প্রেম। তখনকার অন্য কোন লেখক এটা পারেননি।

যাই হোক, ছোট বড় লেখকের বই ও মাসিকের লেখা পড়তে পড়তে এই প্রশ্নটাই ক্রমে ক্রমে আরও স্পষ্ট জোরালো হয়ে উঠতে লাগল যে, সাহিত্যে বাস্তবতা আসে না কেন, সাধারণ মানুষ ঠাঁই পায় না কেন? মানুষ হয় ভালো, নয় মন্দ হয়, ভালো-মন্দ মেশানো হয় না কেন? শরৎচন্দ্রের চরিত্রগুলিও হৃদয়সর্বস্ব কেন, হৃদয়াবেগ কেন সব কিছু নিয়ন্ত্রণ করে—মধ্যবিত্তের হৃদয়।

ভদ্রজীবনের বিরোধ, ভণ্ডামি, হীনতা, স্বার্থপরতা, অবিচার, অনাচার, বিকারগ্রস্ততা, সংস্কার-প্রিয়তা, যান্ত্রিকতা ইত্যাদি তুচ্ছ হয়ে এ মিথ্যা কেন প্রশ্রয় পায় যে ভদ্র জীবন শুধু সুন্দর ও মহৎ ? ভদ্রসমাজের বিকার ও কৃত্রিমতা থেকে মুক্ত চাষী-মজুর-মাঝি-মাল্লা-হাড়ি-বাগ্দীদের রুক্ষ কঠোর সংস্কারাছন্ন বিচিত্র জীবন কেন অবহেলিত হয়ে থাকে, কেন এই বিরাট মানবতা—যে একটা অকথ্য অনিয়মের প্রতীক হয়ে আছে মানুষের জগতে—সাহিত্যে স্থান পায় না ?

ক্রমে ক্রমে সাহিত্যের এই অসম্পূর্ণতা, বাস্তব জীবন ও সাধারণ বাস্তব মানুষের অভাব বড়ই পীড়ন করতো। সংঘাতের পীড়ন।

আমার নিজের জীবনে যে সংঘাত ক্রমে ক্রমে জোরালো হয়ে উঠছিল, সাহিত্য নিয়েও ক্রমে ক্রমে অবিকল সেই সংঘাতের পাল্লায় পড়েছিলাম।

ভদ্র পরিবারে জন্মে পেয়েছি তদনুরূপ হৃদয় আর মন, অথচ ভদ্র জীবনের কৃত্রিমতা, যান্ত্রিক ভাবপ্রবণতা ইত্যাদি অনেক কিছুর বিরুদ্ধে ধীরে ধীরে বিদ্রোহ মাথা তুলেছে আমারই মধ্যে ! আমি নিজে ভাবপ্রবণ অথচ ভাবপ্রবণতার নানা অভিব্যক্তিকে ন্যাকামি বলে চিনে ঘৃণা করতে আরম্ভ করেছি। ভদ্রজীবনকে ভালোবাসি, ভদ্র আপনজনদেরই আপন হতে চাই, বন্ধুত্ব করি ভদ্রঘরের ছেলেদের সঙ্গেই, এই জীবনের আশা আকাঙ্ক্ষা স্বপ্নকে নিজস্ব করে রাখি, অথচ এই জীবনের সংকীর্ণতা, কৃত্রিমতা, যান্ত্রিকতা, প্রকাণ্ড ও

মুখোশ-পরা হীনতা, স্বার্থপরতা প্রভৃতি মনটাকে বিষিয়ে তুলেছে।

এই জীবন আমার আপন অথচ এই জীবন থেকেই মাঝে মাঝে পালিয়ে ছোটলোক চাষা ভুষোদের মধ্যে গিয়ে যেন নিঃশ্বাস ফেলে বাঁচি। আবার ওই ছোটলোকদের অমার্জিত রিক্ত জীবনের রুক্ষ কঠোর নগ্ন বাস্তবতার চাপে অস্থির হয়ে নিজের জীবনে ফিরে এসে হাঁফ ছাড়ি।

বাড়তে বাড়তে এই সংঘাত প্রথম যৌবনে অবর্ণনীয় প্রচণ্ডতা লাভ করে—লিখতে আরম্ভ করার পর বাস্তবকে স্বীকৃতিদানের ক্ষমতা বাড়ার সঙ্গে এই সংঘাতের তীব্রতা কমে আসে।

মার্কসবাদ আজ আমার এ সংঘাতের স্বরূপ চিনিয়ে দিয়েছে। এ সংঘাত হলো ভাববাদ ও বস্তুবাদেরই সংঘাত, সমাজ জীবনে আজ যা প্রকট হয়েছে ও সাহিত্যে প্রতিফলিত হচ্ছে।

সাহিত্য নিয়েও এই রকম সংঘাতের যাঁতাকলে পড়েছিলাম। বাংলা সাহিত্যকে ভালোবাসি, বাস্তবতার উর্ধ্বে তোলা মধ্যবিত্তের হৃদয় মনও ভাবপ্রবণতার প্রতিফলন বলেই এ সাহিত্যকে ভালোবাসি। আমার ভাবকে সরস করে ফেনিয়ে তুলে, কল্পনা স্বপ্নকে আরও রঙদার করে আমাকে মুগ্ধ ও মশগুল করে রাখে বাংলা সাহিত্য। আবার বাস্তবকে না পেয়ে, মধ্যবিত্ত জীবনে কৃত্রিমতা, বিকৃতি ইত্যাদির মুখোশ খুলে না দেওয়ার উদাসীনতা পরোক্ষ প্রশ্রয় হয়ে দাঁড়ানোয়

এবং বাস্তব-ঘেঁষা সতেজ ও বলিষ্ঠ জীবনের অধিকারী মানবতার বিরাট অংশকে ঠাঁই না দেওয়ায়, বড়ই আপসোস আর রাগ হতো।

সাহিত্যের প্রতি আকর্ষণ যেমন দিন দিন বাড়তে থাকে এই আপসোসও তেমনি তীব্র হতে থাকে। একদিকে যে সাহিত্য আমাকে অভিভূত করে ফেলে, আমার চেতনায় গভীর প্রভাব বিস্তার করে, অন্য দিকে সেই সাহিত্যই প্রবল নালিশ জাগায়, তীব্র জ্বালার সঙ্গে ভাবি এব কি প্রতিকার নেই!

এই সংঘাত থেকে সাধ জাগতো যে, আমি একদিন লেখক হবো। নিজেই প্রতিকার করবো।

সাধ ক্রমে ক্রমে পণ হয়ে দাঁড়ায়। লেখক আমি হবোই। কিন্তু যতই হোক, মধ্যবিত্তের মন তো। স্কুল জীবনের লেখক হবার কল্পনা কলেজ জীবনে ক্রমে ক্রমে দৃঢ় প্রতিজ্ঞায় পরিণত হলেও—সেটা কাজে পরিণত করার কোন চেষ্টাই করতাম না। ভাবতাম এখন নয়, সাহিত্য চর্চা ছেলেমানুষের কাজ নয়। বয়স বাড়ুক, জ্ঞান আর অভিজ্ঞতা বাড়ুক, পাশ-টাশ করে চাকরি-বাকরি নিয়ে জীবনটাকে গুছিয়ে নিই, তারপর সিরিয়াসলি শুরু করা যাবে সাহিত্যের ক্ষেত্রে অভিযান!

রবীন্দ্রনাথের উল্লেখ করিনি। রবীন্দ্র সাহিত্যও পড়তাম, কিন্তু আশ্চর্যের বিষয়, রবীন্দ্রনাথের গল্প উপন্যাস পড়েও আমার মনে কোন প্রশ্ন বা নালিশ জাগতো না। কবি বলে

রবীন্দ্রনাথকে সত্যই আমি রেহাই দিয়েছিলাম। যেমন তাঁর 'কাবুলীওয়ালা' গল্প পড়ে সত্যই এ কথা আমার মনে হয়নি যে কাবুলীওয়ালাকে তিনি শুধু স্নেহশীল পিতা হিসাবেই দেখলেন, অমন কত স্নেহশীল গরীব পিতার নিরুপায় পিতাকে সে যে কেমন জোঁকের মতো শোষণ করে সেটা তাঁর চোখে ধরা পড়লো না!

বাংলা সাহিত্যে বস্তুবাদের আবির্ভাবকে সাহায্য করার দায়িত্ব থেকে আজ আমি তাঁকে রেহাই দিই। কেন দিই, সেটা এ প্রবন্ধে বলা সম্ভব নয়।

সাহিত্য করার আগের দিনের দ্বিতীয় ভাগটা প্রধানত প্রথম ভাগটারই জের ও পরিণতি।

বাংলা সাহিত্যে কল্লোল, কালি-কলমীয় ধারা অর্থাৎ যাকে বলা হতো 'আধুনিক সাহিত্য' এবং যাকে আধুনিক সাহিত্যিকেরা 'বস্তুপন্থী' বলে দাবি করতেন—এই ধারাকে আমি কি ভাবে গ্রহণ করেছিলাম এটাই প্রধান কথা।

প্রসঙ্গক্রমে অবশ্যই উল্লেখ করতে হবে যে, আমি ছিলাম বিজ্ঞানের ছাত্র এবং যেমন আগ্রহ নিয়ে বিজ্ঞান পড়তাম তেমনি আগ্রহ নিয়েই আরম্ভ করেছিলাম যৌনবিজ্ঞান, মনস্তত্ত্ব আর বিশ্বসাহিত্য পড়া।

সাহিত্যে ওই 'আধুনিক' মার্কা ধারাটা এসেছিল প্রচণ্ড সোরগোল তুলে, প্রায় একটা বিপ্লব মার্কা বিদ্রোহের রূপ নিয়ে। রবীন্দ্রনাথ থেকে আরম্ভ করে সাহিত্যের অন্যান্য দিক্‌পালেরা সচকিত হয়ে উঠেছিলেন তারুণ্যের এই

বলগাহীন সাহিত্যিক অভিযানে, বাংলা সাহিত্যের ভিত্তি পর্যন্ত কেঁপে উঠেছিল।

অনেক খ্যাতনামা সাহিত্যিক আত্মসমর্পণ করেছিলেন এই দুরন্ত বন্যার কাছে, রবীন্দ্রনাথ পর্যন্ত আশীর্বাদ করেছিলেন এবং সাহিত্যে 'আধুনিকতা'র কচি কচি নেতাকে নিমন্ত্রণ করে আলাপ ও ভাব করেছিলেন—পাছে এরা বাংলা সাহিত্যের অনেক কিছু ঐতিহ্যের সঙ্গে তাঁকেও ছিন্ন ভিন্ন করে উড়িয়ে দেয়। দু'-একজন তাল ঠুকেছিল। একজন কবি রবীন্দ্রনাথকে 'ডোণ্ট কেয়ার' করার কবিতা পর্যন্ত লিখেছিল।

কোনো দেশে কোনো কালে খ্যাতনামা কবি বা সাহিত্যিককে গুণ্ডার মতো সোজাসুজি আক্রমণে ঘায়েল করে যেন কেউ কবি বা সাহিত্যিক হতে পেরেছে!

বন্ধু বান্ধবেরা খ্যাতি দিয়ে কি কোন কবি বা সাহিত্যিককে খ্যাতনামা করতে পারে? খ্যাতনামা কবি সাহিত্যিক মানেই জনসাধারণ সমগ্র বা আংশিকভাবে, স্থায়ীভাবে অথবা সাময়িকভাবে যাকে তারিফ করছে। এদের ভূমিসাৎ করে কাব্যসাহিত্যের মোড় ঘুরানো যায় না। কাব্য সাহিত্যের মোড় ঘুরিয়েই এদের ভূমিসাৎ করতে হয়।

বাংলা সাহিত্যে এই আধুনিকতা একটা বিপ্লবের তোড়জোড় বেঁধেই এসেছিল কিন্তু বিপ্লব হয়নি, হওয়া সম্ভবও ছিল না—সাহিত্যের চলতি সংস্কার ও প্রথার বিরুদ্ধে মধ্যবিত্ত তারুণ্যের বিক্ষোভ বিপ্লব এনে দিতে পারে না।

জোরের সঙ্গে দাবি করা হয়েছিল যে, আমরা বস্তুপন্থী সাহিত্য সৃষ্টি করছি, কিন্তু প্রকৃত বস্তুবাদী আদর্শ কল্লোল, কালি-কলমীয় সাহিত্যিক অভিযানের পিছনে ছিল না।

সচেতনভাবে বস্তুবাদের আদর্শ অবলম্বন করে নয়, বাস্তবতাই মধ্যবিত্তের জীবনে ও চেতনায় ভাববাদ ও বস্তুবাদের যে সংঘাত সৃষ্টি করেছিল, যে সংঘাত আমার জীবনে ও চেতনায় প্রকট হয়েছিল, সাহিত্যে তারই স্বতঃস্ফূর্ত অভিব্যক্তি হিসাবে দেখা দিয়েছিল এই বিদ্রোহ।

১৩৩৩ সালের 'কালি কলমে' সাহিত্যের নতুন অভিযানের স্বপক্ষে প্রেমেন্দ্র মিত্রের একটি চিঠি ছাপা হয়। তিনি লিখছেন "জীবনকে দেখবার পাঠ নিতে যদি হ্যামসুন গোর্কির পাঠশালায় গিয়ে থাকি তাতে দোষ কি……গোর্কি-হ্যামসুনের জগতে এলে ইউক্লিডেরা ফাঁপরে পড়ে! এ যে একেবারে মগের মুলুক! এ যে জীবনের জটিল দুর্বোধ্য জগৎ!"

চিঠিখানায় আরও কয়েকবার 'হ্যামসুন-গোর্কি'র নামোল্লেখ আছে। প্রেমেনবাবুর ছোট একখানা চিঠিতে সাহিত্যে নতুন বিদ্রোহের স্বরূপ যেন ধরা দিয়েছে, বেশি দূর হাতড়াতে হয় না। বাংলা সাহিত্যে জীবন নেই, সব কিছুই গণিতের নিয়মে ছকে বাঁধা প্রাণহীন ব্যাপার। হ্যামসুন-গোর্কির মগের মুলুকে পরিণত করতে হবে বাংলা সাহিত্যকে!

হ্যামসুনের দু'-একখানা বই পড়েছিলাম। প্রেমেনবাবুর এই চিঠি পড়ে গোর্কির সঙ্গে প্রথম পরিচয় করতে যাই।

মনে আছে, 'মাদার' পড়তে পড়তে হতভম্ব হয়ে গিয়েছিলাম—হ্যামসুন আর গোর্কিকে প্রেমেনবাবু মেলাবেন কি করে?

আমার তখন হ্যামসুনেও আপত্তি ছিল না, গোর্কিতেও আপত্তি ছিল না। কিন্তু ভাবের আকাশের ঝড় আর মাটির পৃথিবীতে জীবনের বন্যার পার্থক্য কি ধরা না পড়ে পারে?

অসীম আগ্রহ নিয়ে আধুনিকদের লেখা পড়ি। ভাষার তীক্ষ্ণতা, ভঙ্গির নতুনত্ব, নতুন মানুষ ও পরিবেশের আমদানী, নরনারীর রোমান্টিক সম্পর্ককে বাস্তব করে তোলার দুঃসাহসী চেষ্টা আশা ও উল্লাস জাগায়—তারই পাশাপাশি হালকা নোংরা রোমান্টিক ন্যাকামি তীব্র বিতৃষ্ণা জাগায়।

বিতৃষ্ণা জাগাতো কিন্তু খুব বেশি বিচলিত হতাম না। জীবনের কতগুলি বাস্তব নিয়মে আমার বিশ্বাস ছিল। তখনই আমি জানতাম যে, সমাজে যেমন সাহিত্যেও তেমনি বড় একটা আলোড়ন দেখা দিলে সেই সুযোগে কতকগুলি চ্যাংড়া কিছু ফাজলামি জুড়বেই—আসল আন্দোলনটা যদি ঠিক থাকে এই সব হালকা ছ্যাবলামির জন্য বিশেষ কিছু আসবে যাবে না।

শনিবারের চিঠির 'হায় হায়, সব গেল' আর্তনাদ অকারণ এবং হাস্যকর মনে হতো। সুযোগ পেয়ে কয়েকজন বাজে মানুষ খানিকটা নোংরামি এবং ন্যাকামি করেই যদি একটা দেশের সাহিত্যকে গোল্লায় পাঠাতে পারে, তবে সে সাহিত্যের গোল্লায় যাওয়া উচিত।

'আধুনিকতা'র আন্দোলন যদি শৈলজানন্দের খাঁটি গ্রামের মানুষ আর কয়লাখনির কুলিদের সাহিত্যে আনা সম্ভব করে থাকে, বস্তির জীবনকে অন্তত সাহিত্যে প্রবেশের পথ করে দিয়ে থাকে,—শুধু এইজন্যই রাশিকৃত জঞ্জালের আবির্ভাবটা ক্ষমা করা চলে।

আশা করেছিলাম অনেক কিন্তু ক্রমে ক্রমে টের পেলাম সাহিত্যে যে অভাব, যে অসম্পূর্ণতা, আমাকে তীব্রভাবে পীড়ন করছে তার পূরণ হচ্ছে না। শৈলজানন্দের গ্রাম্য জীবন ও কয়লা খনির জীবনের ছবি হয়েছে অপরূপ—কিন্তু শুধু ছবিই হয়েছে। বৃহত্তর জীবনের সঙ্গে এই বাস্তব সংঘাত আসেনি। বস্তি জীবন এসেছে কিন্তু বস্তি জীবনের বাস্তবতা আসেনি—বস্তির মানুষ ও পরিবেশকে আশ্রয় করে রূপ নিয়েছে মধ্যবিত্তেরই রোমান্টিক ভাবাবেগ। মধ্যবিত্ত জীবনের বাস্তবতা আসেনি, দেহ বড় হয়ে উঠলেও মধ্যবিত্তের অবাস্তব রোমান্টিক প্রেম বাতিল হয়নি, ওই একই রোমান্স শুধু দেহকে আশ্রয় করে খানিকটা অন্যভাবে রূপায়িত হয়েছে।

শৈশব থেকে সারা বাংলার গ্রামে শহরে ঘুরে যে জীবন দেখেছি, নিজের জীবনের বিরোধ ও সংঘাতের কঠোর চাপে ভাবালুতার আবরণ ছিঁড়ে ছিঁড়ে জীবনের যে কঠোর নগ্ন বাস্তব রূপ দেখেছি—সাহিত্যে কি তা আসবে না? এই বাস্তব জীবন যাদের—সেই সাধারণ বাস্তব মানুষ?

অথচ প্রথম গল্পই আমি লিখি 'অতসী মামী'—রোমান্সে

ঠাসা অবাস্তব কাহিনী। কিন্তু এ গল্প সাহিত্য করার জন্য লিখিনি—লিখেছিলাম বিখ্যাত মাসিকে গল্প ছাপানো নিয়ে তর্কে জিতবার জন্য। এ গল্পে তাই নিজের আসল নাম দিইনি, ডাক নাম 'মানিক' দিয়েছিলাম।

কিন্তু পরেও কি রোমান্টিক কাহিনী আমি লিখিনি—কোমর বেঁধে যখন লিখতে আরম্ভ করেছি? লিখেছি বৈকি, 'দিবারাত্রির কাব্য' তার চরম নিদর্শন!

যে সংঘাতের কথা বলছি—এও তারই প্রমাণ। ভাববাদ যদি একেবারে বর্জন করতেই পারতাম—তবে আর সংঘাত থাকতো কিসের!

সচেতনভাবে বস্তুবাদের আদর্শ গ্রহণ করে সেই দৃষ্টিভঙ্গি নিয়ে সাহিত্য করিনি বটে—কিন্তু ভাবপ্রবণতার বিরুদ্ধে প্রচণ্ড বিক্ষোভ সাহিত্যে আমাকে বাস্তবকে অবলম্বন করতে বাধ্য করেছিল। কোন সুনির্দিষ্ট জীবনাদর্শ দিতে পারিনি কিন্তু বাংলা সাহিত্যে বাস্তবতার অভাব খানিকটা মিটিয়েছি নিশ্চয়।

তারও প্রয়োজন ছিল বৈকি। অন্তত খাঁটি বস্তুবাদী জীবনাদর্শ গ্রহণ করার স্তরে উঠবার একটা ধাপ হিসাবে।

## লেখকের সমস্যা

গল্প উপন্যাসের লেখক-লেখিকার জীবিকার প্রশ্নটা সব দেশে সমান সমস্যা নয়—কোন কোন দেশে এটা কোন সমস্যাই নয়।

লেখক নাম করা না হলেও যে ভাষায় লেখা একখানা বই-এর ভালো বলে নাম হলে হাজার হাজার কপি হু হু করে বিক্রি হয়ে যায়, সেই ভাষার লেখককে স্বভাবতঃই জীবিকার জন্য চিন্তা করতে হয় না। অথবা যে দেশে প্রতিভার পরিচয় দিলে লেখকের জীবিকার ব্যবস্থা করা হয়ে থাকে সে দেশেও এ চিন্তার প্রয়োজন হয় না।

জীবিকাটা সাহিত্যিকের সমস্যা হয়ে দাঁড়ায় বাংলার মতো দেশে যেখানে বিখ্যাত লেখকের নাম করা বই-এর বিক্রি এত কম এবং বিক্রিটাও এমন ধীরে সুস্থে এতদিন ধরে হয় যে, চার পাঁচখানা নাম করা বই লেখার পরেও লেখকের জীবিকার সমস্যা ঘোচে না। বাংলায় তবু লিখে কিছু পয়সা মেলে, ভারতে অনেক প্রাদেশিক ভাষার লেখকদের লেখা থেকে একরকম কিছুই জোটে না।

বাংলার সমস্যাটাই একটু নাড়াচাড়া করা যাক। সত্যই কি নাম করার পরেও বাংলায় শুধু লিখে দিন চালানো যায় না? যায়। লেখাকে পেশায় পরিণত করলে অর্থাৎ

সাহিত্যিকের পালনীয় প্রথম ও প্রধান নীতিটা বাতিল করে দিয়ে নিজেকে পেশাদার লেখকে পরিণত করলে সপরিবারে মোটামুটি বেঁচে থাকার মতো অর্থ উপার্জন করা যায়।

সাহিত্যের আদর্শ বিক্রয় করে, আত্মবিক্রয় করে করা যায়। এইজন্যই তো জীবিকাটা সমস্যা। নইলে সাহিত্য সৃষ্টির জন্য লড়াই করতে করতে নাম হলে অনেক দিকেই আত্মবিক্রয়ের সুযোগ সাহিত্যিকের জুটে যায়।

শিল্প সাহিত্যকে পেশা হিসাবে গ্রহণ করলে খাঁটি শিল্প সাহিত্য সৃষ্টি করা যায় না—আমি এই মূলনীতির কথাই বলছি। স্বেচ্ছায় হোক আর অনিচ্ছায় হোক টাকার জন্য লিখলে লেখকের ক্ষমতা অনুসারে লেখার যে মান হওয়া উচিত লেখা তার চেয়ে নিচু স্তরের হয়ে যাবেই। সকল সাহিত্যিকের পক্ষে এই নীতি প্রযোজ্য।

এই নীতিটাকে 'আর্ট ফর আর্টস সেক' দুর্নীতিটার সঙ্গে অনেকে একাকার করে ফেলেন। টাকার জন্য না লেখার মানে দাঁড় করান নিছক সাহিত্যের জন্য সাহিত্য করা! এটা ভুল ধারণা। মূলনীতিটা মোটেই ফাঁকা আদর্শবাদিতা থেকে আসে না। খাঁটি বাস্তব কারণেই নিজের সাধ্যমতো খাঁটি সাহিত্য সৃষ্টি করতে চাইলে সাহিত্যিককে এই নীতি মানতে হয়।

সাহিত্যকে পেশা করা মাত্র সাহিত্যিক তার সাহিত্য চর্চার জন্য প্রয়োজনীয় স্বাধীনতা অনেকখানিই হারিয়ে ফেলেন। যথেষ্ট সময় দিয়ে এবং অন্য হিসাব না করে এবং

নিজের জীবন দর্শনের সত্যটিকে রূপায়িত করার স্বাধীনতা সঙ্কীর্ণ হয়ে যায়। কতটা সময় দিয়ে কতটা লিখলে পেট চলবে শুধু এই হিসাব নয়, যারা তাকে পেট চালাবার টাকা দেবে তারা তার বক্তব্য কিভাবে নেবে এই ভাবনাও ভাবতে হয়।

বাস্তবতাটা একটু খোলসা করি।

যে সমাজে যে অর্থনৈতিক ব্যবস্থা, সাহিত্যিক তার আওতার বাইরে যেতে পারেন না,—এই নির্ভুল যুক্তি থেকে নির্ভুল সিদ্ধান্ত আসে যে মালিকানা স্বার্থের সমাজে সাহিত্যিক মজুরি নিয়েই শ্রম বিক্রয় করেন।

সাহিত্যকে পেশা করা না করার প্রশ্নে এই সঠিক সিদ্ধান্ত যান্ত্রিকভাবে প্রয়োগ করতে গিয়ে অনেকে কিন্তু বেঠিক সিদ্ধান্তে গিয়ে পৌঁছান। সাহিত্যকে পেশা করা কেন উচিত নয় তার পক্ষে যুক্তি দাঁড় করান: সাহিত্যিক মালিকশ্রেণীর স্বার্থ রক্ষার উপযোগী সাহিত্য রচনা না করলে মালিকশ্রেণী তাকে বাঁচার মতো মজুরি দেবে না। কাজেই, সাহিত্য করে বাঁচতে চাইলে মালিকশ্রেণীর স্বার্থের পক্ষে প্রচার করতেই হবে।

কি অপরূপ ছেলেমানুষী যুক্তি! মালিকের মুনাফার জন্য খাটলে, মজুর কেরানী খেটে যাওয়ার জন্য কোন মতে বেঁচে থাকার মতো মজুরি পান বলেই মজুর কেরানীরা যেন মালিকদের মুনাফার দায় ঘাড়ে নিয়ে মালিকশ্রেণীর পক্ষ নিয়ে খাটেন!

বেঁচে থাকার মতো মজুরি নিয়ে খাটলেই যেন তাই সাহিত্যিককে মালিকশ্রেণীর পক্ষ নিতে হবে!

কোনও দেশে কোনও কালে মজুর মালিকের স্বার্থে খাটেনি।

মজুর কেরানীর মতো কোন মতে বাঁচার মতো মজুরি নিয়ে খেটে পেশাদার সাহিত্যিক হলে তার খাটুনিটা কেন মালিকশ্রেণীর স্বার্থের পক্ষে প্রচার হতেই হবে?

এই কারণে সাহিত্যিকের কেন পেশাদার হওয়া চলবে না? মজুর কেরানীর মতোই তো তিনি শুধু তার শ্রমটুকু বিক্রি করবেন, পক্ষপাতিত্ব নয়।

মজুর বেচেন কায়িক শ্রম। কেরানীও প্রায় তাই। দিনের পর দিন, ঘণ্টার পর ঘণ্টা একই মাথার কাজ বারবার করে যেতে যেতে সেটা আর মাথার কাজ থাকে না, মজুরের কায়িক শ্রমে দেহ ক্ষয় করার ঠিক বিপরীত প্রক্রিয়ায় মর্চে ধরে দেহ ক্ষয় করার কায়িক পরিশ্রমে দাঁড়িয়ে যায়।

কায়িক শ্রম আর মানসিক শ্রমের মধ্যে কৃত্রিম গুণগত ও মূলগত তারতম্য দু' রকম শ্রমের মজুরিদাতারাই সৃষ্টি করেছে। কিন্তু মজুরিদাতাদের কেরামতি হলেও ইতিহাসের সুনিয়মিত ধারার অঙ্গ হিসাবেই অনিয়মও সাময়িক বাস্তবতার মর্যাদা পায়। সমসাময়িক অবস্থার সুযোগ নিয়ে জুয়াড়ীর মরি-বাঁচি প্রাণান্তকর চেষ্টায় একটা যুদ্ধ বাধিয়ে মুনাফা বেলুনের মতো ফাঁপিয়ে তোলাও যেমন একটা সর্বগ্রাসী সাময়িক বাস্তবতা হয়ে ওঠে।

পক্ষপাতিত্ব বিক্রয় না করে শুধু শ্রমটুকু বিক্রয় করে একজন অল্প বেতনের কেরানীর মতো বেঁচে থাকতে চেয়ে সাহিত্যকে পেশা করা কেন অপরাধ হবে সাহিত্যিকের?

অপরাধ হবে এইজন্য যে, লেখক মজুর বা অল্প বেতনের কেরানী নন, শ্রমটাই তাঁর একমাত্র পণ্য নয়। তাঁর পক্ষপাতিত্বের মূল্য এত বেশি যে, তাঁর শ্রমের মূল্য বিচার তুচ্ছ হয়ে যায়।

লেখকের পক্ষপাতিত্বের মূল্য কিন্তু তার শ্রম দিয়েই নির্ধারিত হয়। লেখকের শ্রম এমন এক ধরনের যে, সেটা খাটুনির ঘণ্টার হিসাবে বা উৎপন্ন পণ্যের হিসাবে মাপা যায় না।

নিজস্ব একটা জীবন-দর্শন ছাড়া সাহিত্যিক হওয়া সম্ভব নয়। এইজন্য তাঁর শুধু বসে বসে লেখার বা প্রুফ সংশোধন করার শ্রম নয়—সব সময় সর্বত্র জীবনকে দর্শন করার বিরামহীন শ্রমও তাকে চালাতে হয়।

একটা উদাহরণ দিই।

লেখক একপোয়া মাছ কিনতে বাজারে গিয়েছেন। আজকের দিনে ওটুকু মাছ কিনতে বাজারে যেতে পারাটাই সৌভাগ্য সন্দেহ নেই—সেটা শ্রম নয়। কিন্তু দরদস্তুর করে একপো মাছ কিনেই কি রেহাই আছে লেখকের? সতর্ক চোখ মেলে তাকে দেখতেই হবে অন্য কারা মাছ কিনতে এসেছে, কেমন মানুষেরা কিভাবে কতটা মাছ কিনছে, যদি পোষায় তবেই একটু কিনবে বলে কারা শুধু মাছের দরই

জিজ্ঞাসা করে চলেছে ঘুরে ঘুরে, তেল ছোঁয়ানো কড়ায় পোড়া পোড়া করে খাবার জন্য কারা কিনছে পচন-ধরা সস্তা মাছ, কারা এসেছে শুধু ফেলে দেওয়া কাঁটাকুটো কাণকো কুড়োতে !

মাছের বাজারে যারা এসেছে তাদের সঙ্গে মিলিয়ে মনের চোখে তাদেরও দেখে নিতে হয় যারা এ বাজারে কদাচিৎ আসে, যারা একেবারেই আসে না।

এত দেখেও কি রেহাই আছে ? মাছ যারা বেচছে তাদেরও তো দেখতে হবে ! মেছুনীটির পরনে কি শাড়ি, হাতের সোনার বালা ছাড়াও কোন অঙ্গে কি গয়না ইত্যাদি থেকে শুরু করে তার বসাব, মাছ কাটার, কথা বলার ভঙ্গির খুঁটিনাটি না দেখে রাখলে তো ওর কাছ থেকে কেনা মাছ অন্দরের যে বৌটি কেটেকুটে রান্না করবে তাকে এবং একে পৃথক ও সম্পূর্ণ একটা জীবন্ত মানুষ হিসাবে মনের মধ্যে খুঁজে পাওয়া যাবে না কলম চালাবার সময়। দু'জনেই স্ত্রীলোক, একজন বাজারে মাছ বেচে, আরেকজন বাড়ির মধ্যে রান্নাঘরে সেই মাছ রাঁধে—শুধু এইটুকু দেখে আর জেনে তো লেখকের চলে না।

ঘরে শিল্প-সাহিত্য জ্ঞান-বিজ্ঞানের পুঁজি ঘাঁটা আর ঘরে বাইরে সর্বত্র সব সময় মানুষকে আর জীবনকে তন্ন তন্ন করে দেখা ও জানা এবং মনের মধ্যে তাই নিয়ে তোলপাড় করা, যোগ বিয়োগ করা, মিলিয়ে দেখা আর অমিল খোঁজা ও সব কিছুর মানে বোঝার চেষ্টা—লেখকের বিরামহীন এই

শ্রম মাপাই বা হবে কিসে, দামই বা কষা হবে কোন নিরিখে?

শ্রমটা লেখকের ধাতে দাঁড়িয়ে যায়। পুরোই হোক আর খানিকটাই হোক, এরকম ধাত ছাড়া লেখক হওয়া যায় না। কিন্তু সাধনা ধাতস্থ হলেও সেটা শ্রম বৈকি।

সহজেই বোঝা যায়, যে সমাজে লেখকের এই শ্রমের মূল্য দেবার ব্যবস্থা নেই, সে সমাজে লেখাকে পেশা করার অর্থ শুধু কলম চালিয়ে লেখার শ্রমটুকু পণ্য করা। জীবিকার জন্য লেখার শ্রমটার উপর নির্ভর করলে স্বভাবতঃই এই শ্রমটাই প্রধান হয়ে উঠবে, সাধনার শ্রমটা গুরুত্ব হারাবে।

যত বড়ই প্রতিভা থাক, সাধনায় ঢিল পড়ার অর্থই লেখক ও লেখার অধঃপতন।

বাংলার বিশেষ বাস্তব অবস্থায় প্রক্রিয়াটা কিভাবে ঘটে দেখা যাক।

প্রথমেই বলে রাখি লেখক বলতে আমি শুধু সৎ ও আদর্শনিষ্ঠ লেখকদেরই ধরছি, পুরস্কার ও সুবিধার বিনিময়ে অর্থাৎ সোজাসুজি ঘুষ খেয়ে যারা নাম ও প্রতিভা, জনসাধারণের শোষকদের স্বার্থে স্বেচ্ছায় কাজে লাগান তাদের নয়।

একজন গরীব বাঙালী লেখক। সাময়িকপত্রে লেখার দক্ষিণা এবং বই-এর রয়ালটিই তার প্রধান আয়। সাময়িকপত্রের মালিক লেখা ছেপে এবং প্রকাশক বই ছেপে টাকা দেন বলে অনেকের একটা ভুল ধারণা

আছে যে, নামকরা লেখকেরও সাহিত্যকে পেশা করার ওরাই বোধ হয় প্রধান অন্তরায়। সাহিত্যকে পেশা করলে বাধ্য হয়ে কাগজের মালিক ও প্রকাশকের মন যুগিয়ে সাহিত্য করতে হবে—এইজন্যই সাহিত্যকে পেশা হিসাবে গ্রহণ করা চলে না।

নামকরা লেখকের কাছে কাগজের মালিক ও প্রকাশক সত্যই সমস্যা—কিন্তু সমস্যাটা এই নয় যে, তাঁকে ওঁদের মন যুগিয়ে সাহিত্য করতে হবে। এদের সম্পর্কিত সমস্যাটা হলো সম্পূর্ণ অর্থনৈতিক অর্থাৎ দেনা পাওনার ব্যাপার। লেখকের নাম থাকলে এবং বই বিক্রি হলে বিশেষ গোষ্ঠীর সঙ্গে জড়িত দু'চারজন ছাড়া নিজেদের স্বার্থেই কাগজের মালিক তাঁর লেখা ছাপবেন এবং প্রকাশক বই প্রকাশ করবেন।

এঁদের নিয়ে ফ্যাসাদ হলো এই যে, কাগজের মালিকের চেষ্টা যত পারা যায় কম টাকা দিয়ে ভালো লেখা আদায় করা আর প্রকাশকের চেষ্টা লেখকের ন্যায্য পাওনা ফাঁকি দেওয়া। সব প্রকাশক যে গোপনে চুক্তির চেয়ে বেশি বই ছাপিয়ে নিয়ে এই ধরনের জুয়াচুরি করে লেখককে ঠকান তা নয়। হিসাবপত্র ঠিক থাকা সত্ত্বেও নানাভাবে লেখক ফাঁকিতে পড়ে যান। যেমন, একখানা বই-এর সংস্করণ ফুরিয়ে গেল কিন্তু প্রকাশক অন্য কয়েকখানা বই ছাপছেন, কয়েক মাসের মধ্যে আরেকখানা বেশি বই প্রকাশ করার সুবিধে নেই—সংস্করণ শেষ হওয়ার খবরটা প্রকাশক স্রেফ চেপে যাবেন। বইটার

নতুন সংস্করণের জন্য পাওনা টাকাটা লেখক পাবেন অনেক দেরিতে।

সাহিত্যকে পেশা করলে লেখককে কম বেশি মন যোগাতে হয় পাঠক পাঠিকার! বাংলার পাঠক পাঠিকারাই পেশাদার সাহিত্যিকের লেখার স্বাধীনতা হরণ করেন। কাগজের মালিক ও প্রকাশকের মারফতে আসলে তারাই তো লেখককে পয়সা দেন।

এই সহজ বাস্তবতাটুকু খেয়াল না করায় অনেকেই সাহিত্যিকের শ্রমের প্রকৃত স্বরূপ এবং সমাজের অর্থনৈতিক ব্যবস্থার সঙ্গে প্রকৃত সম্পর্ক সঠিক ধরতে পারেন না। লেখককে সাধারণভাবে 'বুদ্ধিজীবী' আখ্যা দিয়ে কেরানী শিক্ষক ইত্যাদির সঙ্গে একাকার করে দেওয়া হয়।

লেখক বুদ্ধিজীবী কিন্তু বেতনভোগী বুদ্ধিজীবী নয়—তিনি বুদ্ধিজীবী উৎপাদক। বুদ্ধি খাটিয়ে তিনি সাহিত্য উৎপাদন করেন এবং নিজেই হোক বা অংশীদার প্রকাশকের সাহায্যেই হোক তাকে সম্পূর্ণ পণ্যের রূপ দিয়ে বাজারে ছাড়েন।

সাহিত্যিককে বুদ্ধিজীবী উৎপাদন হিসাবে না ধরলে সাহিত্য সাধনার প্রয়োজনীয় নিয়মনীতি ও অর্থনৈতিক দিকটার বাস্তবতা ধারণা করা সম্ভব নয়।

উৎপাদক বলেই তার সম্পর্কটা ক্রেতার সঙ্গে। বাজারে চললেই উৎপণ্য পণ্যের অর্থনৈতিক সার্থকতা। কাজেই সাহিত্যের চাহিদাটাই পেশাদার সাহিত্যিকের কাছে প্রধান কথা হয়ে দাঁড়ায়।

বাংলার পাঠকশ্রেণী নানা স্তরে ভাগ করা। বাংলা সাহিত্যের সমগ্র রূপটাও তাই অতি বিচিত্র। চালু সাময়িক পত্রিকাগুলি একসঙ্গে মিলিয়ে দেখলেই এই বিচিত্র রূপ ধরা পড়বে। এই কারণেই সেকেলে ধাঁচের লেখা থেকে প্রগতিশীল লেখা পর্যন্ত পাঁচমিশেলী লেখা যে পত্রিকায় মেলে তার বিক্রিই সবচেয়ে বেশি!

বাংলার পেশাদার সাহিত্যিকের অবস্থাটা কি দাঁড়ায়? আগেই বলেছি সাময়িকপত্রের দক্ষিণা সামান্য। টাকার জন্য তাই অনেকগুলি কাগজে তাকে লিখতে হবে। বই বিক্রি হয় কম—সুতরাং বেশি বইও তাকে লিখতে হবে।

দু'দিক দিয়ে তার ফল হবে মারাত্মক।

নাম আছে সুতরাং কাগজের মালিকের কথা না ভাবলেও চলে—কিন্তু ওই যে পাঁচখানা কাগজের পাঁচরকম রুচির পাঠক পাঠিকা, তাদের রুচির কথা না ভাবলে তো চলবে না! পাঁচরকমের পাঁচমিশেলী লেখার খিচুড়ি সাহিত্যে বোঝাই পত্রিকাটির বিক্রির মধ্যে যে বাস্তব সত্যের প্রকাশ তাকে খাতির না করলে অর্থাৎ বেশি সংখ্যক লোকের কাছে রুচিকর হয়, খানিকটা এই ধরনের বই না লিখলে তো চলবে না!

ব্যস্, খতম হয়ে গেল লেখকের স্বাধীন সৃষ্টির স্বাধীনতা!

এই গেল ক্রেতা বাড়াবার জন্য নিজের চেতনা ও প্রতিভার যোগ্য ব্যবহার ছাঁটাই করার দিক! অন্য দিকটা হলো বেশি বেশি লিখতে বাধ্য হওয়ার দিক।

হলেন বা নাম-করা লেখক, নতুন চিন্তা আর অভিজ্ঞতার কতই বা তার পুঁজি! পুঁজি খরচ করে বই লিখে তবেই তো নাম-করা লেখক হয়েছেন! পুঁজি ফুরিয়ে গেলে উপায়? পুঁজি বাড়াবার উপায় নেই, বেশি লিখে নতুন চিন্তা ও অভিজ্ঞতার পুঁজি সঞ্চয় করার সময় কই!

অগত্যা বলা কথাই আবার ঘুরিয়ে ফিরিয়ে নতুনভাবে বলার চেষ্টা।

ব্যস্, খতম হয়ে গেল সাহিত্য সাধনা।

'পেশাদার' সাহিত্যিক বলে তাই কোন জীব হয় না। যে 'পেশাদার' সে সাহিত্যিক নয়। পৃথিবীর সর্বত্র এই নিয়ম। যে দেশে প্রচুর সাহিত্য বিক্রি হয়, নাম হলে লেখকের জীবিকার চিন্তা করতে হয় না—বাংলা দেশের সাহিত্যিকের সঙ্গে সে দেশের সাহিত্যিকের তফাত শুধু এই যে, পেটের চিন্তায় বিব্রত না হয়ে অকাজে সময় নষ্ট না করে সাহিত্যিক সাহিত্য-সাধনা চালিয়ে যেতে পারেন।

টাকার জন্য লিখলে সে দেশের সাহিত্যিকের ও সাহিত্যের অপমৃত্যু অবধারিত। সাহিত্য সৃষ্টি করে যে অর্থ মেলে তাতে সন্তুষ্ট না থেকে বেশি টাকা চাওয়া মানে এ ক্ষেত্রেও ক্রেতার মন যোগানো এবং বেশি লেখা।

বহুদিন ধরে অনেক বই লেখার পর পুরানো বইয়ের নতুন নতুন সংস্করণ হওয়া, সিনেমা রাইট বিক্রি হওয়া ইত্যাদি কারণে কোন বিশেষ সাহিত্যিকের ক্ষেত্রে হয়তো

জীবিকার জন্য অন্য কিছু না করলেও চলে এটা কিন্তু মূলনীতির ব্যতিক্রমের নিদর্শন নয়। বাংলা দেশে শুধু লিখে কোন সাহিত্যিকের জীবিকা জোটে না এ নীতি এখানেও খাটছে।

বাস্তবতা ঠিকভাবে বিচার করে প্রয়োগ না করলে নীতির যান্ত্রিক প্রয়োগের আশঙ্কা থাকে। টাকার জন্য হলে খাঁটি সাহিত্য সৃষ্টি করা যায় না—এই নীতি থেকে কারো কারো বিভ্রান্তিকর সিদ্ধান্তে পৌঁছান আশ্চর্য নয় যে টাকার জন্য সাহিত্যিকের লেখাটাই নিষিদ্ধ, টাকার জন্য লিখলেই সাহিত্যিকের পতন ঘটে।

সাহিত্য জীবিকা দেয় না মানেই বাংলায় সাহিত্যিক অন্যভাবে জীবিকার জন্য পরিশ্রম ও সময় খরচ করতে বাধ্য। চাকরি করুন, জীবনবীমার দালালী করুন, জিনিষ ফিরি করুন—বাঁচার জন্য একটা কিছু সাহিত্যিককে করতেই হবে। এ বাস্তবতা মানতেই হবে।

আপিসে কলম পিষতে পারলে টাকার জন্য সাহিত্যিক লিখতে পারবেন না কেন? যে কাজ করে তাঁর অভ্যাস আছে, যে কাজের কলাকৌশল ভালোভাবে আয়ত্ত করা আছে, অন্য কাজের বদলে সে কাজ করলে অপরাধ কি?

ফাঁকা আদর্শবাদিতা থেকে, ভাববাদী আদর্শ নিষ্ঠার অনমনীয় সংস্কার থেকে এই মনোভাব আসে।

জীবিকার জন্য সাহিত্য না করার নীতিতে অবিচলিত থাকার জন্যই জীবিকার জন্য লেখককে যে শ্রম ও সময়

দিতেই হবে, সেই শ্রম আর সময় টাকার জন্য লেখার কাজে দিলে শুধু যে দোষ হয় না তা নয়, দেওয়াটাই লেখকের কর্তব্য। বিশেষত বাংলা দেশের বিশেষ সামাজিক অর্থনৈতিক এবং সাংস্কৃতিক অবস্থায়।

পিছিয়ে থাকা মানুষদের জন্য যে পত্রিকা সেই পত্রিকায় খানিকটা তাদের গ্রহণের উপযোগী করে লেখা দিলে ক্ষতিটা কার? আমার হিসাবে তো লাভটাই ষোল আনা। মানুষকে এগিয়ে নেবার জন্য যাঁর সাহিত্য সাধনা, জীবিকার প্রয়োজনে লেখা হয়ে থাকলেও ঐ লেখায় কি কিছু কিছু নতুন কথা থাকবে না, নতুন চেতনা পরিবেশিত হবে না? পিছিয়ে পড়া পাঠক পাঠিকার চেতনায় নতুনের ছোঁয়াচ লাগবে না?

খাঁটি সাহিত্যিক ওই পত্রিকায় না লিখলে বেচারীরা আরও কতদিন ওই আলোটুকু থেকেও বঞ্চিত হয়ে থাকবে কে জানে!

প্রশ্ন উঠবে: বাস্তবে এটা করা কি সম্ভব লেখকের পক্ষে? সাহিত্য সাধনা ঠিকমতো বজায় রেখে জীবিকার জন্য অন্য কাজে যতটা সময় আর পরিশ্রম দিতে হতো হিসাব করে শুধু সেইটুকুই অন্যরকম লেখার জন্য দেওয়া? বেশি লেখার একঘেয়েমি এসে যাবে না তার আসল সৃষ্টিতে? আরও লিখে পয়সা করে একটু স্বাচ্ছন্দ্যের লোভ জাগবে না তার?

এসব ছেলেমানুষী সংশয় ও প্রশ্ন। কঠোর নিষ্ঠার

সঙ্গে যে সাহিত্যিক মূলনীতি পালন করতে পারবেন তার কাছে এটুকু কি আশা করা যাবে না যে, তিনি জীবিকা আর পিছানো মানুষকে জীবন ও সাহিত্যের নতুন দিগন্তের সন্ধান দেবার মিলিত উদ্দেশ্যে কতটা কলম চালাবেন, সে বিষয়ে নিয়ম রাখতে পারবেন! দশটা পাঁচটা আপিস করা, অন্যভাবে জীবিকা অর্জনের ক্লান্তি কি সাহিত্য চর্চার কম বিঘ্ন? নিজের নিয়ম ও সুবিধামতো লেখার কাজ করে সাহিত্যিক বরং দেশের পশ্চাৎপদ মানুষের জন্য সাহিত্যিক কর্তব্য পালনের উদ্দীপনা পাবেন। স্বাচ্ছন্দ্যের লোভ যাকে সহজে কাবু করবে নীতি ও আদর্শের প্রতি তার নিষ্ঠার কোন প্রশ্নই তো ওঠে না!

সাহিত্যিকের আসল মুস্কিলটা বরং হবে অন্যরকম। সাধারণ ও পিছানো মানুষের জন্য লেখা পড়ে সমালোচক, বন্ধুবান্ধব ও বিদগ্ধ পাঠক সোরগোল তুলবেন; তুমি বাজে লেখা লিখছ! কিন্তু নিন্দা বা প্রশংসায় বিচলিত হলে বস্তুবাদী সাহিত্যিকের চলবে কেন?

